গড়িয়াছি এ মন্দির, সেই চিতা ভস্মে
নির্ম্মাইয়া শিবমূর্ত্তি, ভক্তির কুসুমে
পূজিতেছি দিবানিশি, সেই প্রেম-স্মৃতি
বর্ষিতেছে শান্তি-সুধা এ মরু মরমে,
নহি মা দেবতা আমি, সামান্য মানবী।"
নীরবিলা তপস্বিনী, দুই বিন্দু বারি
ফুটিল নয়নে তার ; আইল গোধূলি,
তিল তিল করি ভানু ডুবিল গগনে !
অদূর কানন প্রান্তে তটিনী সৈকতে
কে জানি গাইল এক সঙ্গীত মধুর
জাগাইয়া প্রতিধ্বনি নিস্তব্ধ কাননে।
ভাবিল সে সুধাস্বর সায়াহ্ন-অম্বরে
মোহিয়া এ শোভাময়ী নির্জ্জন প্রকৃতি,
মোহিয়া এ শোভাময়ী কানন-সঙ্গিনী।

নিবাও প্রাণের আশা, নিবে যা'ক ভালবাসা
কেন সখা নিতি নিতি এত জ্বালা স'বে।
নিবে যা'ক রবি শশী, নিবুক তারকা হাসি,
আঁধার—আঁধার শুধু ভবে।

নীরবিলা স্বর ; যেন সে মুগ্ধ প্রকৃতি
ভুলিয়া সমগ্র বিশ্ব বিহ্বল হৃদয়ে
মুহূর্ত্তে ডুবিয়া গেল সে সঙ্গীত স্বরে।
মুহূর্ত্তে মন্দির পার্শ্বে বিদ্যুতের বেগে
আইলা ছুটিয়া এক ঘোর উন্মাদিনী ;
পরিধানে শত ছিন্ন মলিন বসন,
শিরে রুক্ষ কেশগুচ্ছ আরণ্য-কুসুমে
সুশোভিত, কণ্ঠদেশে ধুতুরার মালা।
এক হস্তে ভগ্ন হুকা, অন্য হস্ত ছিন্ন,
ধূলি ধূসরিত অঙ্গ কর্দ্দম মণ্ডিত ;
ঘোর উন্মাদিনী মূর্ত্তি বিষণ্ণ মলিন।

কভু হাসে, কভু কাঁদে, কভু ঊর্দ্ধ মুখে
"হর হর মহাদেও" ডাকে উচ্চৈস্বরে ;
কভু ক্রুদ্ধ, কভু হৃষ্ট, কভু সন্ত্রাসিত,
ঘোর উন্মাদিনী বামা। মনের আনন্দে
গাইছে অনন্য মনে এ সুধা সঙ্গীত—

নিবাও প্রাণের আশা, নিবে যা'ক ভালবাসা,
কেন সখা নিতি নিতি এত জ্বালা সবে।
নিবে যা'ক রবি শশী, নিবুক তারকা হাসি
আঁধার—আঁধার শুধু ভবে।

তপস্বিনী স্নেহ স্বরে করিলা আহ্বান
দুঃখিনীরে ; উন্মাদিনী হেরি কিছুক্ষণ
সন্ন্যাসিনী পানে, পুনঃ উঠিলা হাসিয়া
খল খল, মুহূর্ত্তেকে গাইলা আবার—

কেন তুমি এসেছ সখা কেন এসে দিলে দেখা
মরু মাঝে কেন সুধারাশি ?
কে তুমি নিঠুর সখা, আঁকিলে এ প্রেম-রেখা
শুকনো কমলে কেন হাসি ?

উন্মাদিনী হি হি হি হি হাসিলা আবার
চাহিয়া আকাশ পানে, মুহূর্ত্তে অমনি
এক বিন্দু অশ্রুজল পড়িল ঝরিয়া
যাতনাব্যঞ্জক সেই উদাস নয়নে।
উন্মাদিনী পুনর্ব্বার গাইতে লাগিলা,—

ভাল ত আছহে সখা, কেন এসে দিলে দেখা
এত দিন এত বর্ষ পরে!
কত দিন কত বার দিয়া অশ্রু উপহার
পূজিয়াছি প্রাণের ভিতরে।

উন্মাদিনী নেচে নেচে গাইতে লাগিলা
চাহি ঊর্দ্ধদিকে, হস্ত করি উত্তোলন।

সে কথা কি মনে আছে, হায় সখা এস কাছে
হেরি অই চারু মুখ খানি।
পাগল হৃদয় মোর, তোমারি প্রেমেতে ভোর
তুমি মোর প্রাণাধিক স্বামী।

উন্মাদিনী উচ্চৈঃস্বরে কাঁদিতে লাগিলা।
চাহি তপস্বিনী পানে, মুহূর্ত্তের পরে
হাসিলা, ধরিলা পুনঃ সকরুণ তান।

এত দিন ছিলে কোথা, কেন দিলে এত ব্যথা
দয়া কি হ'লনা প্রাণেশ্বর।
এত কি কঠিন প্রাণ, বুক ভরা অভিমান
আপন হইয়া তুমি পর?

তপস্বিনী স্থির নেত্রে উন্মাদিনী পানে
নিরখিয়া কিছুক্ষণ, বিস্মিত হৃদয়ে
ডাকিলা "লবঙ্গলতে! এ দশা তোমার
কেন বোন্? কে কাটিল নির্ম্মম হৃদয়ে
হস্ত তব? কেন তুমি হেন উন্মাদিনী?
কও বোন্ এত দিন কোথা ছিলে তুমি?"
উন্মাদিনী পুনর্ব্বার গাইতে লাগিলা—

যাও সখা, যাও যাও দুঃখিনীর মাথা খাও
এস না—এস না আর কাছে।
এচিত্ত যে মরুভূমি, কি সুখ পাইবে তুমি,
কাঁদিয়া জীবন যাবে পাছে?

উন্মাদিনী হিহি হিহি হাসিয়া আবার
কহিলা "কে তুমি সখা?—রত্নজী আমার?
এস তবে এ হৃদয়ে, এস প্রাণেশ্বর
দুঃখিনী তোমারি দাসী।" বিদ্যুতের বেগে
যোগিনীর পদযুগ ধরিয়া দুঃখিনী
কাঁদিতে লাগিলা, স্নেহে তুলিয়া যোগিনী
দুঃখিনীরে, প্রবোধিলা মধুর বচনে
"লবঙ্গ, আইস ভগ্নি রহিব দুজনে
এক সঙ্গে, এ নির্জ্জন পবিত্র মন্দিরে।
জীবনের সুখময় মধুর প্রভাতে
কত যে উল্লাসে দোঁহে করেছি ভ্রমণ
নানা স্থানে, কত সুখে খেলেছি দুজন
এক সঙ্গে, সে কথা কি পড়ে আজি মনে?
না ফুরাতে শৈশবের সেই অভিনয়
কে জানিত আমাদের অদৃষ্টে এমন
ঘটিবে বিপ্লব? বোন্, এস এ মন্দিরে
হৃদয়ের দীর্ঘশ্বাসে তপ্ত অশ্রুজলে
প্রক্ষালিব মহেশের পবিত্র চরণ।
স্থিরনেত্রে তপস্বিনী রহিলা চাহিয়া
লবঙ্গের মুখপানে, দেখিলা সে মুখ
প্রভাতের প্রভাহীন নক্ষত্রের মত,
নাই সেই রূপরাশি সৌন্দর্য্য মাধুরী
নাই সেই মধুমাখা হৃদয় মাতানো
জ্যোৎস্না বিধৌত স্নিগ্ধ ফুটন্ত লাবণ্য
প্রেমময়, নাই সেই চটুল নয়নে
অতৃপ্তি-মদিরাপূর্ণ অফুরন্ত হাসি
প্রণয়ের,—মনোহরা চপলা চঞ্চল!
ভাবিলা যোগিনী হায় কি নিষ্ঠুর বিধি
বিধাতার, স্নেহ-বিন্দু নাহি কি সে মনে?
এ দগ্ধ মুহূর্ত্ত মাত্র হেরিলে নয়নে
আতঙ্কে শিহরে হৃদি, যে বিধির স্নেহে
পাষাণে সুধার উৎস, সে বিধির বিধি
এ হেন কোমল পুষ্পে কীটের বসতি?
এ স্নিগ্ধ লাবণ্যময়ী ফুটন্ত বালিকা
আজি কি করুণ মূর্ত্তি? ভস্মে আচ্ছাদিত
সুবর্ণ কুসুম, কিংবা কোহিনুর মণি!

আত্মহারা তপস্বিনী; মুহূর্ত্তের পরে
রোদনান্তে উন্মাদিনী রহিলা চাহিয়া
যোগিনীর মুখপানে, তখনি আবার
কে জানে কি ভেবে হৃদে ভুজঙ্গিনী প্রায়
উঠিলা আস্ফালি, রোষে কহিলা গর্জ্জিয়া
"কে তুই?—সিন্দুকী? সেই ভীষণ রাক্ষস?
সর সর নরাধম, ছুঁস্‌নে আমারে,
সর্ তুই।" উন্মাদিনী পশিলা তখনি
বিদ্যুতের বেগে সেই নির্জ্জন কাননে।
মুহূর্ত্তে সে কণ্ঠ ধ্বনি ভাসিল আবার
সান্ধ্য সমীরণ স্তরে করিয়া কম্পিত
সে বিমুগ্ধ মনোহর নিস্তব্ধ প্রকৃতি,

নিবাও প্রাণের আশা, নিবে যাক্ ভালবাসা
কেন সখা নিতি নিতি এত জ্বালা স'বে।
নিবে যাক্ রবি শশী, নিবুক তারকা হাসি
আঁধার—আঁধার শুধু ভবে।

নীরবে অনন্ত মনে দাঁড়ায়ে যোগিনী
শুনিলা সে গীত, স্বর মিশিল যখন
অনন্ত গগন কোলে, ভাঙ্গিল চমক,
দেখিলা সে বামাদ্বয় গিয়াছে চলিয়া;
নীরব নিস্তব্ধ বন, শুধু অন্ধকার
বিরাজিছে চারি দিকে স্পর্শিয়া গগন।
তপস্বিনী ক্ষুণ্ণ প্রাণে প্রতিমার মত
দাঁড়াইয়া একাকিনী সে নির্জ্জন বনে
কত কথা একে একে ভাবিতে লাগিলা,
কত স্মৃতি হৃদি মাঝে উঠিল জাগিয়া,
বাহ্য প্রকৃতির মত দেখিলা অন্তরে
অবিচ্ছিন্ন তমঃরাশি, হায় অভাগিনী
বিষাদে ব্যথিত চিত্তে সজল নয়নে
একটি নিশ্বাস ত্যজি পশিলা মন্দিরে
কর্ণে যেন অবিশ্রান্ত বাজিতে লাগিল

নিবে যাক্ রবি শশী নিবুক তারকা-হাসি,
আঁধার—আঁধার শুধু ভবে।"

—সমাপ্ত—